আট-আনা-সংস্করণ গ্রন্থমালার ১ম গ্রন্থ।

# মোতি-কুমারী

অক্ষয়চন্দ্র সরকার।

কার্ত্তিক,—১৩২৪

# নিবেদন

গত ১৬ই আশ্বিন, মঙ্গলবার—কৃষ্ণা তৃতীয়া তিথিতে আমাদের শ্রদ্ধাস্পদ আচার্য্য অক্ষয়চন্দ্র সরকার মহাশয় পরলোক গমন করিয়াছেন। আমি শুধু তাঁহার পুস্তক প্রকাশক নহি,—আমি তাঁহার প্রতিবেশী; অতি বালক কাল হইতে তিনি আমাকে পুত্রাধিক স্নেহ করিতেন, যত্ন করিতেন, উপদেশ দিতেন; আমিও তাঁহাকে পিতৃতুল্য ভক্তি করিতাম, শ্রদ্ধা করিতাম, তাঁহার উপদেশ লাভে ধন্য হইতাম। তিনি আমাদের একজন প্রধান অভিভাবক ছিলেন। তাঁহার মৃত্যু এতই আকস্মিক যে, দুই দিন পূর্ব্বেও আমরা কেহই বুঝিতে পারি নাই।

মৃত্যুর পূর্ব্বে রবিবারে আমার কথামত তাঁহার পুত্র বন্ধুবর অজয়চন্দ্র এই পুস্তক-প্রকাশ-সম্বন্ধে তাঁহার মতামত জিজ্ঞাসা করেন। সেদিন তিনি বেশ ভালই ছিলেন। উত্তরে তিনি তাঁহার সম্মতি জ্ঞাপন করেন এবং 'মোতি-কুমারী' ভিন্ন অন্য কোন্ কোন্ রচনা এই পুস্তকে সন্নি-বেশিত করিতে হইবে, তাহাও বলিয়া দেন। পরদিন 'প্রবাসীতে' ও 'ভারতবর্ষে' আমরা বিজ্ঞাপন বাহির করিয়া দিলাম। সে এক মহা আনন্দ! শারদীয়া পূজার প্রারম্ভে

আমরা নূতন ব্রতে ব্রতী হইলাম—আট আনা সংস্করণ বাহির করি, আর সেই সংস্করণের প্রথম পুস্তক বঙ্গের বর্ত্তমান শ্রেষ্ঠ মনীষীর রচিত—বাস্তবিকই আনন্দ আর ধরে না! তাহার পর, এক দিনের মধ্যে আজন্ম সাহিত্য-সাধক তাঁহার সাহিত্য সাধনা শেষ করিয়া মহা সাধনার পথে চলিয়া গেলেন; আমরা দারুণ শোকে মুহ্যমান হইলাম। কিন্তু এই শোকের সময়েও তাঁহার সেই পুরাতন রচনাগুলি—ব্যঙ্গে উজ্জ্বল, হাস্যে মধুর, গাম্ভীর্য্যে গভীর, রসে ভোরপূর, আন্তরিকতায় টলটল—সেই অমূল্য রত্নগুলি নাড়াচাড়া করিয়া, পুস্তকাকারে প্রকাশিত করিয়া মনে যেন কতকটা শান্তি পাইলাম।

'যোতি-কুমারী' ১৩১৫ সালের 'পূর্ণিমা' মাসিক পত্রিকায় ধারাবাহিকভাবে প্রকাশিত হইয়াছিল। আচার্য্য অক্ষয়চন্দ্র গল্পের প্রারম্ভে লিখিয়াছেন,—

"এমন ঘোর স্বদেশীর দিনে একটী নিতান্ত বিদেশী গল্প, বিদেশীর লেখা গ্রন্থ হইতে সঙ্কলন করিয়া তোমাদিগকে উপহার দিব। তাহাতে তোমাদের লাভ আছে। আমি দেখিয়াছি, তোমরা স্বদেশী গল্প পড়িতে পড়িতে ভাবনা কর—'এটা কা'র উপর হইল? গ্রন্থকার কা'র উপর আক্রমণ করিলেন?' আমার এ লেখায় সেরূপ কিছু ভাবিবার অবসর পাইবে না,—কেন না পূর্ব্বেই বলিয়াছি

এটী সম্পূর্ণ বিদেশী। মাথা ঘামাইয়া আক্রমণের লক্ষ্য স্থির করিতে হইবে না, এই হইল তোমাদের লাভ। আর আমারও লাভ বড় কম নহে,—আমাকে এই বাঙ্গালার ভাগীরথীর উপর বিরাট পাথুরে কেল্লা সৃষ্টি করিতে হইবে না, ঔরঙ্গজেবের অন্তঃপুরে তাড়িৎ আলোক সাজাইতে হইবে না, রাধা গোয়ালার গুণগ্রাম বঙ্গকুমারীতে সন্নিবেশিত করিতে হইবে না। বিদেশীদের কথা বিদেশী যেমন বলিয়াছেন, আমি প্রায় ঠিক সেইরূপ ভাবেই বলিব। Haggard সাহেবের 'Pearl maiden' হইতে গল্পটী সঙ্কলিত।"

'বদ্‌রসিক,' 'কুঞ্জ সরকার' ও 'সুন্দরবনে ব্যাঘ্রাধিকার' —'নবজীবনের' প্রথম বর্ষে, ১২৯১ সালে প্রকাশিত হইয়াছিল। 'হলধর ঘটক' 'নবজীবনের' দ্বিতীয় বর্ষে এবং 'পূজার গল্প' তৃতীয় বর্ষে প্রকাশিত হইয়াছিল। 'মশক' চতুর্থ বর্ষের 'বঙ্গদর্শনে' ১২৮২ সালে প্রকাশিত হয়।

আজকাল রসের কথা ভাগ করিয়া বুঝাইয়া না দিলে কেহ বুঝিতেই পারেন না। হলধর ঘটক ও কুঞ্জ সরকার যে কোন দিনই মর্ত্ত্যভূমি পবিত্র বা মলিন করেন নাই, এ কথা ভূমিকায় না লিখিলে চলিবে কি? তাঁহারা যে শুধুই রসের মূর্ত্তি—ব্যক্তিবিশেষ নহেন, এ কথা স্পষ্ট করিয়া বলিয়া দিবার একটু তাৎপর্য্য আছে। রামপ্রসাদ ও আজু

গোঁসাইএর আদর্শে সরকার মহাশয় 'নবজীবনে' 'দিগম্বর ভট্টাচার্য্য' নামে একটী 'প্রবন্ধ লেখেন—দিগম্বর ভট্টাচার্য্য যেন রাজা রামমোহন রায়ের সমসাময়িক ব্যক্তি, তিনি যেন রাজার ব্রহ্মসঙ্গীতের পাল্‌টা জবাব দিয়াছিলেন। বিড়ম্বনা দেখুন—'বঙ্গবাসী' কার্য্যালয় হইতে প্রকাশিত 'বাঙ্গালার গানে' দিগম্বর ভট্টাচার্য্যের জীবন-চরিত ও গান ছাপা হইয়া গেল!

'পূজার গল্প' একত্রিশ বৎসর পূর্ব্বে রচিত ছোট গল্প। বলিতে গেলে ইহার পূর্ব্বে ছোট গল্প আর প্রকাশিত হয় নাই। এই এত দিনের আগের লেখা হইলেও এই গল্পটীতে ছোট গল্পের সমস্ত গুণই সকল বিশেষত্বই পূরা মাত্রায় বর্ত্তমান—এ কথা আমরা সাহস করিয়া বলিতে পারি। ইহাকে ছোট গল্পের আদর্শ বলিলেও অত্যুক্তি হয় না। কমলাকান্তের দপ্তরে আচার্য্য অক্ষয়চন্দ্র দুইটী রচনা দিয়াছিলেন,—একটী 'চন্দ্রালোকে' বঙ্কিমচন্দ্রের দপ্তরে প্রকাশিত হইয়াছে, দ্বিতীয়টী 'মশক' আমরা আজ প্রকাশ করিলাম।

আমরা আট আনা সংস্করণের প্রথম গ্রন্থে তাঁহার লঘু ও সরস রচনার কতকগুলি প্রকাশ করিলাম। ভরসা—শ্রীভগবান্‌, সম্বল—সহৃদয় পাঠকবর্গের অনুকম্পা। পাঠক-বর্গের অনুগ্রহে আমরা সফলতা লাভ করিলে ভবিষ্যতে

তাঁহার অন্য বিবিধ রচনাগুলি প্রকাশ করিয়া ধন্য হইব। মনে বড় দুঃখ রহিল 'মোতি-কুমারী' তাঁহার হাতে দিতে পারিলাম না।

শ্রী৺ মহাষষ্ঠী
৪ঠা কার্ত্তিক
১৩২৪।

শ্রীজ্যোতিশ্চন্দ্র মুখোপাধ্যায়,
প্রকাশক।

# সূচি

# মোতি-কুমারী

উনিশশো বৎসর পূর্ব্বে য়ুদী দেশে যীশুখ্রীষ্টের জন্ম হয়—এ কথা সকলেই জানেন। কিছুকাল ধর্ম্মোপদেশ দিয়া শত্রুহস্তে মহা লাঞ্ছিত হইয়া, যীশু স্বর্গগমন করেন। সেই সময়ের সেই দেশের একটী গল্প বলিব। য়ুদী জাতি তখন দুই ভাগে বিভক্ত হইয়াছে। অতি অল্পসংখ্যক যীশুর ঈশ্বরত্বে বিশ্বাসবান্; নবধর্ম্মের নববলে তাহারা বলীয়ান্। কিন্তু অধিক সংখ্যক য়ুদী যীশুকে ঈশ্বর বলিয়া বিশ্বাস করিত না, তাঁহাকে ভণ্ড বলিয়া জানিত এবং নব সম্প্রদায়ের স্বজাতিকে স্বধর্ম্মত্যাগী মূঢ় বলিয়া ঘৃণা করিত, লাঞ্ছনা করিত, যন্ত্রণা দিত। রোম রাজ্যের এবং রোম্যানদের তখন প্রবল প্রতাপ। সেই প্রতাপে রোম্যানরা তখন মহা দর্পিত, য়ুদী জাতিকে উৎসন্ন দিবার জন্য রোম তখন বদ্ধপরিকর হইয়াছে। কেবল য়ুদী জাতি বলিয়া নয়, রোম স্বীয় অসীম সাম্রাজ্যের চতুর্দ্দিকস্থ সভ্য অসভ্য সকল জাতির বিরুদ্ধে অস্ত্র চালনা করিতেছে, তাহাদিগকে বিপর্য্যস্ত করিতেছে, তাহাদের দেশ উৎসন্ন দিতেছে। তৎকালে য়ুদী-

ভূমিতে স্ত্রীপুত্রবিহীন ঈষানী নামে একটী ক্ষুদ্র সন্ন্যাসি-সমাজ ছিল। তাহারা চাষবাস করিত, আতিথ্য করিত, ভগবানের ভজনা করিত,—কিন্তু বিবাহ করিত না, কোন নারীর মুখ দেখিত না, কোন স্ত্রীলোক অতিথি হইলে মুখ ফিরাইয়া তাহার সাহত কথা কহিত কিন্তু অতিথিশালায় তাহাদিগকে স্থান দিত, আহার দিত, রক্ষা করিত। এই ক্ষুদ্র নিরীহ ধর্ম্ম-সম্প্রদায়ও রোমের প্রতাপে বিকম্পিত ছিল।

নিকটস্থ ফিনিসিয়া দেশের টায়র নগরে বেনোনি নামে একজন মহা ধনবান্ য়ুদী বণিক্ বাস করিতেন। তাঁহার র‍্যাচেল নামে এক কন্যা ছিল। সিরিয়া দেশের গ্রীক-বংশজ ডিমাস্ নামক এক যুবকের সহিত তাহার বিবাহ হয়। ডিমাস্ ও র‍্যাচেল উভয়েই নবধর্ম্ম অর্থাৎ গ্রীষ্টধর্ম্ম গ্রহণ করেন এবং সেই জন্য বেনোনির বিষনয়নে পড়েন। বেনোনির চক্রান্তে জামাতা ডিমাস্ রোম্যান-প্রতাপের পেষণে প্রাণে নষ্ট হইল। রোমের সম্ভ্রান্ত লোকেরা—এমন কি সম্রাটেরাও বন হইতে সদ্যোধৃত সিংহ-শার্দ্দূলের সহিত নিরাশ্রয় নিরস্ত্র মনুষ্যের সংগ্রাম দেখিতেন। সিংহ-ব্যাঘ্রে নিরুপায় মনুষ্যকে ফাড়া ছেঁড়া করিয়া ভক্ষণ করিত। সমবেত সহস্র সহস্র লোকে সেই ভয়ানক নৃশংস দৃশ্য মহা

আনন্দে দর্শন করিত, হো হো করিয়া হাস্য করিত, চট্ চট্ করিয়া করতালি দিত।—অতিগর্ব্বে হন্তা লঙ্কা—সে রোম আর অবশ্য নাই ; রোমান জাতি জগৎ হইতে বহু দিন বিলুপ্ত হইয়াছে।

এইরূপে ডিমাসের প্রাণ নষ্ট হয়। তখন র‍্যাচেল গর্ভবতী ছিলেন। শত শত য়ুদী য়ুদানীর সঙ্গে র‍্যাচেলকে এইরূপে বধ্যভূমি বা ক্রীড়াভূমিতে আনা হইল। সিরিয়া দেশীয়া সম্ভ্রান্ত আরব জাতীয়া প্রভুপরায়ণা একটী দাসী র‍্যাচেলের সঙ্গ লইয়াছিল। সেও খ্রীষ্টান কিন্তু আরবের অধ্যবসায় তাহার রক্তে ছিল। সে র‍্যাচেলকে কোলে পিঠে করিয়া মানুষ করিয়াছিল ; প্রতিজ্ঞা করিয়াছিল নিজের প্রাণ দিয়াও অপরের প্রাণ লইয়াও র‍্যাচেলকে রক্ষা করিবে। সে স্বীয় বসন-মধ্যে বিমলার মত শাণিত অস্ত্র লইয়াছিল। তাহার নাম নেহুস্তা।

রোমের কৈশরের অধীনে আগৃপা তখন ঐ দেশের রাজা। সেই বিস্তীর্ণ ক্রীড়াভূমি বা বধ্যভূমির প্রাঙ্গণ-পার্শ্বস্থ সমুজ্জ্বল সিংহাসনে আগৃপা যেমন উপবেশন করিলেন, অমনি তিনি মহা বেদনায় ব্যথিত হইয়া ভূলুণ্ঠিত হইতে লাগিলেন। নকিব তখন ফুকরিয়া বলিয়া দিল, সেই দিন আর ক্রীড়া হইবে না,—রাজা পীড়িত। দর্শকমণ্ডলী মহা বিক্ষুব্ধ হইয়া

অত্যন্ত বিশৃঙ্খলভাবে চারিদিকে দৌড়াইতে লাগিল। নেহুস্তা সুযোগ পাইয়া একজন প্রহরীকে হত্যা করিয়া, একটী গুপ্ত দ্বার দিয়া দুর্গমধ্য হইতে গোলেমালে র‍্যাচেলকে লইয়া পলায়ন করিল; পলায়ন করিয়া একটা ভাঙ্গা বাড়ীতে গমের গোলা ছিল, সেইখানে দুই জনে লুকাইয়া রহিল। সেই গোলার অধিকারী আম্‌রাম নামক একজন মহাজন। তাহাকে সেই প্রহরী-মারা-ছুরীর ভয় দেখাইয়া র‍্যাচেলের উদ্ধার সাধন করিল। নেহুস্তা ও র‍্যাচেল জাহাজে চড়িয়া মিসর যাত্রা করিল। মহা ঝঞ্ঝাবাতে সমুদ্রগর্ভস্থ শিলায় লাগিয়া জাহাজ চূর্ণ বিচূর্ণ হইল। নাবিকেরা কেহ নৌকা-যোগে পলায়ন করিল, কেহ সমুদ্রগর্ভে প্রাণত্যাগ করিল। ভাঙ্গা জাহাজে চড়ার উপর র‍্যাচেল একটী কন্যা সন্তান প্রসব করিলেন; নেহুস্তাকে বলিলেন, "এই কন্যার নাম রাখিলাম মিরিয়্যাম্। এটী খ্রীষ্টান কন্যা—খ্রীষ্টান হইল। খ্রীষ্টান ধর্ম্মে ইহাকে প্রতিপালন করিও; খ্রীষ্টান ভিন্ন অন্য কোন বরের সহিত বিবাহ দিও না। আমার অঙ্গের সঙ্কেত-কবচ আমার মামা আইথিয়্যালকে দেখাইলে তিনি ইহার প্রতিপালনের ভার লইবেন। তিনি সন্ন্যাসিক্ষেত্রেই থাকেন। নেহুস্তা, তুমি আমাকে যেরূপ প্রতিপালন করি-য়াছ, ইহাকেও সেইরূপ করিও।" ভগবানের নাম করিতে

করিতে র‍্যাচেলের মৃত্যু হইল। তাঁহার সদ্গতি লাভ হইল। মৃতদেহ ভাঙ্গা জাহাজে রাখিয়া, জাহাজে আগুন লাগাইয়া দিয়া, মৃতের ভীষণ সৎকার করিয়া, সদ্যোজাত মিরিয়্যাম্‌কে ক্রোড়ে করিয়া শৈলময়ী বেলাভূমি ছাড়াইয়া নেহুস্তা নিকটস্থ গ্রাম অভিমুখে গেল। তাহার সঙ্গে কিছু অর্থ ছিল, র‍্যাচেলও কিছু দিয়াছিল, দহ্যমান্ জাহাজ হইতেও কিছু সংগ্রহ করিয়াছিল। গ্রামে গিয়া একটী মৃতবৎসা দুগ্ধবতী রমণীকে রক্ষিকারূপে ও তাহার স্বামীকে রক্ষকরূপে সামান্য অর্থদানে নিযুক্ত করিয়া সেই সন্ন্যাসভূমির দিকে চলিল।

সন্ন্যাসক্ষেত্র একরূপ আনন্দ-মঠ; তবে আনন্দ-কাননে বিদ্রোহীর দল থাকিত, সন্ন্যাসক্ষেত্রে নিরীহ ধর্ম্মপরায়ণ কৃষকমণ্ডলী বাস করিত। নিরীহ বলিতে নির্জীব কৃষ্ণের জীব নহে। ইহারা বলিষ্ঠ, বীর্য্যবান্, তেজস্বী, কর্ম্মপরায়ণ, শ্রমকষ্টসহিষ্ণু, অধ্যবসায়শীল, আত্মরক্ষায় পটু; সকলে একমত হইয়া কাজ করে, আপনারা চারি পাঁচ সহস্র হইলেও নির্দ্দিষ্ট শতসংখ্যক বয়োবৃদ্ধের পরামর্শ মত কার্য্য করে, গান শিক্ষা করে, বাণ শিক্ষা করে, ভাস্কর্য্য, তক্ষণ সকলি শিক্ষা করে। আর সকল কার্য্যই ভগবানকে লক্ষ্য করিয়া করে।

আইথিয়াল সন্ন্যাসক্ষেত্রের নিকটস্থ মালভূমিতে কর্ষণ করিতেছিলেন। মিরিয়্যামের নবরক্ষক তাঁহাকে গিয়া সংবাদ দিল যে, একটী নবপ্রসূতা কুমারী লইয়া একজন বর্ষীয়সী তাঁহার সহিত সাক্ষাৎ করিতে চাহে। আইথিয়্যাল হাল-বলদ রাখিয়া কৃষকের সঙ্গে গেলেন, মুখ ফিরাইয়া নেহুস্তার সহিত কথা কহিলেন। সঙ্কেত-কবচাদি দেখিয়া তাহার সকল কথা বিশ্বাস করিলেন। তাহাদিগকে সেই স্থানে কিঞ্চিৎকাল বিশ্রাম করিতে বলিয়া রক্ষককে সঙ্গে লইয়া গ্রামে গেলেন। কিছু খাদ্য ও পেয় তাহার হস্তে পাঠাইয়া দিলেন। আইথিয়্যালের প্রার্থনা মত বিস্তীর্ণ সভাগৃহে শত বৃদ্ধ সমবেত হইলেন। আইথিয়্যাল তাঁহার ভাগিনেয়ীর ও ভাগিনেয়ী-পুত্রীর সমস্ত বিবরণ সভাসমক্ষে বিবৃত করিলেন; কি করা কর্ত্তব্য জিজ্ঞাসু হইলেন। সন্ন্যাসীর সভায় ঘোর তর্ক বিতর্ক হইল। শেষে স্থির হইল, আশ্রিত-প্রতিপালনের অপেক্ষা আর ধর্ম্ম নাই সুতরাং বর্ষীয়সী দাসী এবং নবপ্রসূতা কুমারীকে প্রতিপালন করিতেই হইবে। অতিথিশালার এক ভাগে একটী ক্ষুদ্র উদ্যান-পরিবেষ্টিত প্রকোষ্ঠে তাহাদের বাসস্থান নির্দ্দিষ্ট হইল, অন্ন-বস্ত্রাদি তাহারা যথোপযুক্ত পাইবে, কন্যাটীকে বিবাহকাল পর্য্যন্ত উপযুক্ত শিক্ষা দেওয়া হইবে। খ্রীষ্টান

সৎপাত্রে বিবাহ দিয়া অথবা বিবাহকাল উত্তীর্ণ হইলে, তাহাকে নিরাপদ্ স্থানে রাখিয়া ঈষানী সম্প্রদায় কুমারীর এবং কুমারীর প্রাচীনা রক্ষিকার চিরজীবনের ভরণ-পোষণের ব্যবস্থা করিবেন। আপাততঃ কিছু কালের জন্য দুগ্ধবতী ধাত্রীও থাকিল। এইরূপে মিরিয়াম্ সহস্র সন্ন্যাসীর হৃদয়সিংহাসনে অধিষ্ঠাত্রী দেবীরূপে অধিষ্ঠিত হইলেন।

( ২ )

ঐ সময়ে হিলিয়্যাল নামে একজন সম্ভ্রান্ত য়ুদী ছিলেন। তিনি মধ্যে মধ্যে রোম্যানদিগের পক্ষ অবলম্বন করিতেন বটে কিন্তু সেই জন্যই রোম্যানরা তাঁহাকে বিশ্বাসঘাতক বলিয়া হত্যা করে এবং তাঁহার প্রভূত ধন-সর্ব্বস্ব অধিকার করিয়া লয়। তৎপূর্ব্বেই হিলিয়্যাল-পত্নীর মৃত্যু হইয়াছিল। সুতরাং হিলিয়্যালের একমাত্র পুত্র ক্যালেব শৈশবে নিরাশ্রয় ও নিঃস্ব হইয়া পড়িল। সন্ন্যাসীরা তাহাকেও আশ্রয় দিল ও প্রতিপালন করিতে লাগিল। মিরিয়াম্ কেবল এক পাল অশীতিপর বৃদ্ধ লোকের সহিত বাস করিত, এক জন সমবয়সী পাইয়া আহ্লাদে আটখানা হইল। তাহারা দুই জনে কত খেলাই খেলিতে লাগিল। ক্যালেব বড় সুন্দর ছেলে, কাল কাল চোক, আর কাল কাল কোঁকড়া

কোঁকড়া চুল কাঁধে ঝল্ ঝল্ করিতেছে। একটু রাগিলে চোক দিয়া যেন আগুনের ফিন্‌কি বাহির হয়। যা ধরে তা ছাড়ে না, যা ছাড়ে তা আর ধরে না। ছেলেটীকে নেহুস্তার কিন্তু ভাল লাগিল না। কাল মাগী নেহুস্তাকেও তাহার কেমন কেমন লাগিল। মিরিয়্যাম্ ক্যালেবকে ভালবাসিত কিন্তু সন্ন্যাসী ঠাকুরদের বা নেহুস্তাকে যত ভালবাসিত, তত ভালবাসিত না। ক্যালেব কিন্তু মিরিয়্যাম্‌কে প্রাণের সহিত ভালবাসিতে লাগিল। যাহাহোক, এইরূপে তাহারা একত্রে খেলা ধূলা করিতে করিতে কিশোর কিশোরী হইল।

য়ুদীরা তাহাদের প্রধান মন্দিরে পশু বলিদান করিত। এই যজ্ঞার্থ তাহারা ঈষানীদের নিকট কর চাহিল। পশু-বলির সঙ্কুলান জন্য কর দিতে ঈষানীরা অস্বীকার করিল। য়ুদীরা তাহাদের মঠাধ্যক্ষের আদেশ মত ঈষানীদের গ্রাম লুট করিয়া শস্যাদি লইয়া গেল। লুণ্ঠনকারীদিগের এক জনের সহিত ক্যালেবের কলহ হইল। সে ক্যালেবের স্কন্ধে আঘাত করিয়া চলিয়া গেল। কিন্তু সে যখন গ্রাম হইতে বনান্তর দিয়া যায় তখন কোন গুপ্ত-মানব-প্রেরিত তীক্ষ্ণ শরাঘাতে পঞ্চত্ব প্রাপ্ত হইল। একটা মহা গণ্ডগোল হইল, ঈষানীরা বিদ্রোহী বলিয়া রোম্যানদিগের কাছে এত্তালা হইল।

একজন যুবক রোম্যানকর্ম্মচারী সাধারণতঃ ঈষানীদিগের আচরণ ব্যবহার সম্বন্ধে, বিশেষত-গুপ্তহত্যা সম্বন্ধে, তদারক করিবার ভার পাইলেন।

কর্ম্মচারীর নাম মারকস্; তাঁহার বয়স পাঁচিশ ছাব্বিশ। যুবা বড় দীর্ঘও নহে, হ্রস্বও নহে; একটু যেন কৃশ কিন্তু চাল-চলন খুব চালাকের মত। চক্ষু ঈষৎ কটা; হাসিলে অল্প অল্প দাঁত দেখা যায়; চেহারা দেখিলেই মনে হয় লোকটা বুঝি সৈন্যাধ্যক্ষ, অথচ বেশ কোমল প্রকৃতির। প্রথম দর্শনে মিরিয়্যাম্ বুঝিল যে, জগতের মধ্যে এই যুবককেই সে সর্ব্বাপেক্ষা ভালবাসে। ক্যালেবের উপরে মারকসের তীক্ষ্ণ দৃষ্টি পড়িল। তীক্ষ্ণ দৃষ্টি ক্রমে বিষদৃষ্টিতে পরিণত হইল। ক্যালেবও মারকসের উপর বিদ্বেষ পোষণ করিতে লাগিল। দুই জনেই কিন্তু মিরিয়্যাম্কে প্রাণের সহিত ভালবাসিতে লাগিল। যে দেশে কুমারী বড় করিয়া অর্থাৎ কিশোরী বা যুবতী করিয়া বিবাহ দিবার রীতি আছে, সে দেশে এই দশাহ ঘটে। অর্থাৎ দুই যুবক এক যুবতীর প্রণয়াকাঙ্ক্ষী হইয়া পরস্পরেই প্রতি পরস্পর বিদ্বেষভাব বহন করে। কি গ্রীক, কি রোম্যান, কি য়ুদী, কি বিলাতী, কি জর্ম্মান, কি ফ্রেঞ্চ—এই সকল জাতীয় পনের আনা গল্প-পুস্তকে ঐ কথার ওড়ন-পাড়ন লইয়াই কাহিনী। ঐ-

কথাই জ্ঞান, ঐ কথাই মজ্জা। আমরা এই গল্পে সেই মজ্জার সূত্র এখন দেখিতে পাইতেছি।

চারি জন শিক্ষকে মিরিয়্যাম্‌কে শিক্ষা দিত। একজন ছাঁচ গালাই, তক্ষণ ও ভাস্কর্য্য শিখাইত। মিরিয়্যাম্ অতি সুন্দররূপে ঢালাই করিতে পারিতেন, মর্ম্মর প্রস্তরে অতি সুন্দর মূর্ত্তি সকল খোদিত করিতেন। মারকস্ অতিথি হইয়া এই সকল খোদকারী দেখিলেন; তাঁহার মূর্ত্তি খোদিত করিতে মিরিয়্যাম্‌কে অনুরোধ করিলেন। মিরি-য়্যাম্ জ্ঞানবৃদ্ধগণের অনুমতি লইয়া তাঁহার মূর্ত্তি খোদিত করিতে লাগিলেন।

উদ্যানের নিভৃত স্থানে, ঝিলের ধারে, লতামণ্ডপে বসিয়া মারকস্ সিটিং দিতেন অর্থাৎ প্রতিমূর্ত্তির আদর্শভাবে বসিয়া থাকিতেন। মিরিয়্যাম্ কাজ করিত বটে, কিন্তু দুই জনে কত গল্প গুজব করিত, কত মনের কথা কহিত, আর ক্যালেব মাঝে মাঝে উঁকি মারিয়া দেখিয়া তেলে বেগুনে জ্বলিয়া উঠিত।

অন্য সময়ে মারকস্ খুনের তদারক করেন; ঈষানীদের আচরণ সম্বন্ধে লক্ষ্য রাখেন এবং নোট করেন। গুপ্ত সন্ধানে প্রকাশ পাইল যে, ক্যালেবই গুপ্তহত্যাকারী। এ কথার কাণাঘুসাও হইল। এক দিন মিরিয়্যাম্ ধরিয়া

বসিল যে, ক্যালেবকে অব্যাহতি দিতে হইবে। ক্যালেবকে দোষী সাব্যস্ত রাখিয়া তাহাকে কোনরূপে বাঁচাইতে মারকস্ স্বীকার করিলেন। ক্যালেব দূর হইতে আড়ি পাতিয়া এই ব্যাপার দেখিয়াছিল। বড় দূর হইতে বলিয়া কিছুই শুনিতে পায় নাই। হতভাগা উল্‌টা বুঝিল যে, তাহারই বিরুদ্ধে মারকস্, মিরিয়্যাম্ ও নেহুস্তা একটা ষড়যন্ত্র করিতেছে। সে গোপনে মারকসের সহিত দ্বন্দ্ব-যুদ্ধ করিতে আসিল। যুদ্ধে তাহার হাতের কয়টা আঙ্গুল কাটা গেল। ক্যালেব পরাস্ত হইল; অপমানিত হইল; মারকস্ তাহাকে তাহার প্রাণ দান করিয়া ছাড়িয়া দিলেন। ক্যালেব সন্ন্যাসীদের গ্রাম হইতে অবশ্য পলায়ন করিল। ক্যালেব জেরুসালেমে গেল। যে বৃদ্ধনারী তাহাকে ঈষানীদের বাড়ী রাখিয়াছিলেন, তাঁহার বাড়ীতে আশ্রয় লইল। তাঁহার মৃত্যু হইয়াছিল; তদীয় পুত্র ক্যালেবকে সমাদরে গ্রহণ করিলেন। রোমের অধ্যক্ষের নিকট ক্যালেব অভিযোগ করিল যে, তাহার পিতৃত্যক্ত সম্পত্তি এক দল য়ুদী অন্যায় অধিকার করিয়া তাহাকে বঞ্চনা করিয়াছে। সম্পত্তির উদ্ধার হইলে রাজকোষে প্রভূত শুল্ক দান করিয়া এক মাস-মধ্যে সেই নিঃস্ব বালক প্রভূত ধনসম্পত্তির অধিকারী হইল।

( ৩ )

ক্যালেব বালক কাল হইতেই চঞ্চলচিত্ত, উচ্চাভিলাষী, তেজস্বী, বলবান্ ও যুদ্ধপ্রিয় ছিল। এখন প্রভূত ধন-সম্পত্তির অধিকারী হইয়া দুরাকাঙ্ক্ষায় ফুলিয়া উঠিল। য়ুদীজাতির সৈন্যাধ্যক্ষ হইব, য়ুদীভূমি হইতে রোম্যান-দিগকে যুদ্ধ করিয়া তাড়াইয়া দিব, আপনি য়ুদীভূমির রাজা হইব—এই সকল দুরাকাঙ্ক্ষা ক্যালেব গোপনে হৃদয়ে পোষণ করিতে লাগিল; আর রাজা হইয়া মিরিয়্যাম্‌কে বিবাহ করিয়া তাহাকে রাণী করিব এ কথাও তাহার হৃদয়ে সর্ব্বদা ফুটিয়া উঠিত।

ক্যালেব টায়র নগরীতে চলিল, সেখানে আপনার নষ্ট সম্পত্তি হস্তগত করিবে, আর বৃদ্ধ ধনী সওদাগর বেনোনির সহিত সাক্ষাৎ করিবে। বেনোনি মিরিয়্যামের মাতামহ। মিরিয়্যামের পিতা নাই, মাতা নাই, মাতামহই এখন তাহার রক্ষক। ক্যালেবের মত তিনি জাতিতে এবং ধর্ম্মে য়ুদী। ক্যালেব চাহিলে বেনোনি ক্যালেবেরই সহিত মিরিয়্যামের বিবাহ দিতে পারেন; কেনই বা না দিবেন?

বেনোনি একদিন অপরাহ্নে নিত্যকার্য্য শেষ করিয়া সমুদ্র-তীরস্থ প্রশস্ত ভবনে বিশ্রাম করিতেছিলেন, সেই সময়ে ক্যালেব গিয়া তাঁহার সহিত সাক্ষাৎ করিল। মিরিয়্যামের

সহিত সে যে একত্র ঈষানী ভূমিতে লালিত পালিত হইয়াছিল এবং মিরিয়্যাম্ সম্ভবতঃ যে বেনোনির আত্মীয়া সে কথা ও আরও নানা কথা গল্প গুজব করিয়া চলিয়া গেল। পরক্ষণেই মারকস্ দেখা করিতে আসিলেন। তাঁহার সহিত বেনোনির মিরিয়্যাম্ সম্বন্ধে কথা বার্ত্তা হইল। বেনোনিকে মারকস্ স্পষ্ট বলিলেন, "আপনি যদি মিরিয়্যামের ইচ্ছার বিরুদ্ধে ক্যালেবের সহিত তাহার বিবাহ দেন, তাহা হইলে মহা অনর্থপাত হইবে।" বেনোনি রোমের বিরুদ্ধে বিদ্রোহ করিতেছেন, ইচ্ছা করিলে মারকস্ তখনি তাঁহাকে রোমে গ্রেপ্তার করিয়া লইয়া যাইতে পারেন। বেনোনি স্পষ্টতঃ বলিলেন যে, মিরিয়্যামের ইচ্ছার বিরুদ্ধে তাহার বিবাহ দিবেন না। মারকস্ চলিয়া গেলে আপন মনে বলিতে লাগিলেন, "ক্যালেব য়ুদী হইলে কি হয়, সে পাজি; তাহার সহিত মিরিয়্যামের বিবাহ দিব কেন; তাহা অপেক্ষা এই রোম্যান যুবক শতগুণে ভাল।"

( ৪ )

বৃদ্ধ বেনোনি অর্থপিশাচ; 'অর্থ' 'অর্থ' করিয়া সমস্ত জীবন কাটাইয়াছে। ধর্ম্মেও পিশাচ; ধর্ম্মত্যাগী বলিয়া জামাতাকে প্রাণে বধ করাইয়াছে, কন্যার শত লাঞ্ছনা করাইয়াছে; কিন্তু পিশাচই হোক আর রাক্ষসই হোক

মানুষ ত বটে। মানুষ রক্তের টান শীঘ্র এড়াইতে পারে না। বেনোনি যেমন মিরিয়্যামের কথা শুনিল, বুঝিল, অমনি মিরিয়্যাম্‌কে দেখিতে, তাহাকে স্বীয় ভবনে আনয়ন করিতে, আদরে লালিত পালিত করিতে তাহার ইচ্ছা হইল। বেনোনি দলে বলে ঈষানীক্ষেত্রে গমন করিল। দৌহিত্রার উপর দাবি করিল। আবার শত বৃদ্ধ সমবেত হইলেন। বেনোনী যে মিরিয়্যাম্‌কে স্বধর্ম্মে প্রতিপালন করিবে, মিরিয়্যামের ইচ্ছামত খ্রীষ্টান যুবকের সহিত তাহার বিবাহ দিবে, যৌতুকের রীতিমত বন্দোবস্ত করিবে, এই সকল কথা পাকা করিয়া লেখাইয়া লইয়া সন্ন্যাসীরা মিরিয়্যাম্‌কে মাতামহের করে অর্পণ করিলেন। বৃদ্ধ আইথিয়্যাল কাঁদিয়া আকুল হইল বটে তবু মিরিয়্যাম্‌কে বলিল, "আমার বিশ্বাস যে তোমার সহিত আবার দেখা হইবে।"

টায়র নগরে বেনোনির সমুদ্রোপকূলবর্ত্তী বিস্তৃত প্রাসাদে মিরিয়্যাম্ প্রতিষ্ঠিত হইলেন। ছিলেন সন্ন্যাসিক্ষেত্রে বিস্তীর্ণ প্রান্তর-মধ্যে, লতামণ্ডপে কুটীরবাসিনী বনদেবী,—এখন হইলেন তরঙ্গসঙ্কুলসাগরপার্শ্বে সুরম্য হর্ম্ম্য-মধ্যে রাজ-রাজেশ্বরী। যৌবনে বেনোনির খ্রীষ্টধর্ম্মের উপর বড়ই ঘৃণা ছিল; এখন রক্তের জোর কমিয়াছিল, বৃদ্ধ বয়সে আপনার লোকের জন্য লালায়িত হইয়াছিলেন, এমন দিনে

মিরিয়্যাম্‌কে পাইয়া বুড়া তাহাকে ভালবাসিতে লাগিল। মিরিয়্যাম্‌ও পিতৃহন্তা মাতামহকে ভালবাসিতে পারিল। রক্তের টান বড় টান!

মারকস্‌কে মিরিয়মের সর্ব্বদাই মনে পড়ে। মিরিয়্যাম্‌ খ্রীষ্টধর্ম্মাবলম্বী ব্যতীত কাহাকেও বিবাহ করিতে পারিবে না, এটী মিরিয়্যামের মাতার মরণ-কালের অনুরোধ। মিরিয়্যামের মনের ভাবও সেইরূপ। মারকসের সহিত মিরিয়্যামের বিবাহ হইবার কোন সম্ভাবনা নাই। তা'ত নাই, তা বলিয়া কেহ ভাবিতে ছাড়ে না! তা ভাবিয়াই বা কি হইবে? "ইদানীম্‌ আবয়োর্মধ্যে সরিৎসাগরভূধরাঃ,"— কোথায় মারকস্‌ আর কোথায় মিরিয়্যাম্‌। মারকস্‌ হয়ত রণোন্মাদে পদ-গৌরবে ভোগৈশ্বর্য্যে মিরিয়্যামকে ভুলিয়াছে? না মারকস্‌ ভুলেন নাই।

গ্যালস্‌ বলিয়া একজন রোম্যান দূত হঠাৎ একদিন আসিয়া উপস্থিত হইল এবং মিরিয়্যাম্‌কে মারকসের একখানি পত্র দিল; সঙ্গে সঙ্গে একটী পুলিন্দা দিল; তাহার মধ্যে একটী বহুমূল্য অঙ্গুরীয়ক ও এক ছড়া মোতির হার। পত্রে মারকস্‌ লিখিয়াছেন যে, খুল্লতাতের মৃত্যুতে তিনি মহা ধনী হইয়াছেন এবং সম্রাটের আদরে মহা আদৃত হইয়াও বিপন্ন। মিরিয়্যাম্‌-খোদিত মারকসের সেই মূর্ত্তি সম্রাট্‌ দেখিয়া, শিল্পীর

আদরের জন্য তাহা নবমন্দিরে প্রতিষ্ঠিত করিয়াছেন; ধূপ দীপ পুষ্প্ চন্দনাদি দ্বারা মূর্ত্তি-পূজা হইয়া থাকে; আর মারকস্‌ই সেই পূজার ভার প্রাপ্ত হইয়াছেন। এতটা কাণ্ড হইয়াছে মারকসের একটা মিথ্যা কথার জন্য। মারকস্ ভয় করিয়াছিলেন যে, শিল্পিনীর পরিচয় পাইলে সম্রাট্ মুগ্ধ হইয়া পড়িবেন,—তাহাকে বিবাহ করিতে অভিলাষ করিবেন; কাজেই ভয়ে তিনি বলিয়াছিলেন যে, শিল্পিনী ইহসংসারে আর নাই। ফল এই হইয়াছে—মারকস্ শিল্প-পূজার পর্য্যবেক্ষণের ভার পাইয়া রোম ছাড়িয়া তিলার্দ্ধ যাইতে পারেন না। মারকস্ পত্রের উপসংহার করিয়াছেন, "মিরিয়াম্! আমার মত দুঃখী আছে কি?" আমরা কিন্তু বুঝিতে পারিলাম না মারকস্ দুঃখী কি সুখী। সুখীই বলিতে হইবে, নতুবা পত্র-পাঠে মিরিয়্যামের এত আনন্দ কেন?

এদিকে য়ুদীরা রোম্যানদিগের বিরুদ্ধে ষড়যন্ত্র করিতে লাগিল। টায়র নগরীতে বৃদ্ধ বেনোনির বাড়ীতে বেনোনিকে লইয়া ষড়যন্ত্রকারিগণের সভা হইতে লাগিল। আমাদের পূর্ব্বপরিচিত ক্যালেবও সেখানে যাতায়াত করিতে লাগিল। ক্যালেব এখন একজন সেনাপতি; তাহার বিক্রমে মাসাদা দুর্গ হইতে রোম্যানরা এখন বিতাড়িত হইয়াছে। বেনোনির বাড়ীতে ক্যালেবের সহিত মিরিয়্যামের

দেখা সাক্ষাৎ হইল। ক্যালেব কহিল, "আমি য়ুদীদিগের রাজা হইব, তোমাকে রাণী করিব; আমাকে বিবাহ কর।" মিরিয়াম্ কহিল, "তুমি ত জান যে আমি অখ্রীষ্টানকে বিবাহ করিতে পারিব না।" ক্যালেব জিজ্ঞাসা করিল, "আমি যদি খ্রীষ্টান হইতাম?" মিরিয়াম্ বলিল, "তাহা হইলেও পারিতাম না। আমি মারকস্‌কে ভালবাসি। তবে তিনি খ্রীষ্টান নন, তাঁহাকেও বিবাহ করিতে পারিব না।" ক্যালেব ভ্রূকুটি করিয়া চলিয়া গেল।

দুই বৎসর মধ্যে য়ুদীরাজধানী জেরুসালেম নগরে মহা আকুণ্ডকুণ্ড বাধিয়া উঠিল। রোমের বিরুদ্ধে য়ুদীরা প্রকাশ্য অভ্যুত্থান করিয়াছে; শত শত সম্প্রদায় ছিন্নবিচ্ছিন্নভাবে মহা বিশৃঙ্খল করিয়া তুলিয়াছে। এক জনের নায়কত্ব স্বীকার করে না, সকলেই স্ব-স্ব-প্রধান। সকলেই মনে করে রোমের বিরুদ্ধে অস্ত্রচালনা করিয়া ধন লুণ্ঠন করিব, কর্ত্তৃত্ব হস্তগত করিব, রাজা হইব। এইরূপে আপনাদেরই মধ্যে মারা-মারি কাটাকাটি আরম্ভ হইল। বেস্পেসিয়ান্ তখন রোমের সম্রাট্। তিনি স্বীয় পুত্র টাইটাস্‌কে প্রধান সেনাপতি করিয়া পাঠাইয়া দিয়াছেন। টাইটাস্ দলে বলে আসিয়া মহাবিক্রমে জেরুসালেম আক্রমণ করিলেন।

ওদিকে সিরিয়াবাসীরা বেনোনির প্রাকার-বেষ্টিত দুর্গ-

সদৃশ প্রাসাদ আক্রমণ করিল। ক্যালেব আপনার জীবন তুচ্ছ করিয়া জলপথে জাহাজ লইয়া আসিয়া বেনোনি, মিরিয়্যাম্ এবং নেহুস্তার উদ্ধার-সাধন করিল। সকলে বারণ করিলেও বেনোনি জেরুসালেমে আশ্রয়ের জন্য গেলেন। অতি কষ্টে নগরীতে স্থান পাইলেন। সকলেই প্রাণভয়ে ভীত. ক্যালেব ও বেনোনি কোথায় গেলেন তাহার স্থিরতা নাই। নেহুস্তা মিরিয়্যামকে লইয়া একটী নিভৃত গুহায় স্থান পাইল। যুদ্ধবিগ্রহে সেই শান্তশীল সন্তোষপ্রিয় সন্ন্যাসীর দল এখন ছিন্ন ভিন্ন বিপর্যাস্ত হইয়াছে। সম্প্রদায়ের অবশিষ্টাংশ লাঞ্ছিত—তাড়িত হইয়া জেরুসালেম নগরের প্রান্ত-দেশের জঙ্গলের মধ্যে গুহার ভিতর আশ্রয় লইয়াছে। তাহারাই আবার মিরিয়্যাম্-নেহুস্তাকে আশ্রয় দিল। তাঁহারা গুহায় থাকেন, কখন কখন সুড়ঙ্গপথে একটী প্রাচীন মঠের মধ্যে যান; কখন কখনও বা সেই মঠের উপরতলায় সোপান অবলম্বনে উঠেন। অলিন্দের গবাক্ষ দিয়া নগর-ব্যাপী যুদ্ধবিগ্রহ দর্শন করেন।

এক দিন তাঁহারা দেখেন কি, সৈন্যদলমধ্যে স্বয়ং মারকস্ দড়বড়ি ঘোড়াচড়ি রণরঙ্গে চলিয়াছেন। ক্যালেবের সেনাদল তাঁহাকে প্রতিরোধ করিল। ক্যালেব মারকস্‌কে দ্বন্দ্বযুদ্ধে আহ্বান করিল। বিষম যুদ্ধে ভীষণ অস্ত্রাঘাতে

মারকস্‌কে ধরাশায়ী করিয়া ক্যালেব দলে বলে চলিয়া গেল।

মারকস্‌কে বন্দী করিয়া শত্রুপক্ষেরা সেই মঠের মধ্যে একটী বৃহৎ প্রকোষ্ঠে রাখিল; বহির্ভাগে খাড়া পাহারা রহিল। সেই প্রকোষ্ঠের একটা গুপ্ত দ্বার ছিল, দ্বারটী বন্ধ থাকিলে কেহই বুঝিতে পারিত না যে, সেখানে একটী দ্বার আছে। বিশেষ কৌশলে সেই দ্বারটা খোলা দেওয়া যাইত। সেই গুপ্তদ্বার দিয়া নেহুস্তা ও মিরিয়্যাম্ প্রবেশ করিয়া প্রাপ্ত-চেতন মারকস্‌কে উঠাইয়া লইল। নেহুস্তা মারকস্‌কে কোলে লইয়া সুড়ঙ্গে চলিয়া গেলে দ্বারটী বন্ধ হইয়া গেল, মিরিয়্যাম্ রক্ষিগণ কর্ত্তৃক ধৃত হইলেন। আর তাঁহা কর্ত্তৃক যে মারকসের উদ্ধারসাধন হইয়াছে এইরূপ সকলে অনুমান করিল কিন্তু গুপ্তদ্বারের সংবাদ কেহই পাইল না। একজন সৈনিক মিরিয়্যামের শিরশ্ছেদন করিতে উদ্যত হইয়াছিল, কিন্তু ক্যালেব তথায় উপস্থিত থাকায় তাঁহার প্রাণ রক্ষা করিল। মিরিয়্যাম্ বন্দিনী হইয়া বিচারগৃহে নীত হইল। বিধির বিড়ম্বনায় বিচারপতিগণের মধ্যে বেনোনি অধিষ্ঠিত। মিরিয়্যামের দণ্ড হইল যে, নিকালর নামক দ্বারের তোরণের উপরে রৌদ্রে মিরিয়্যাম্ শৃঙ্খলাবদ্ধ হইয়া বন্দিনী থাকিবেন। সেইরূপে আছেন; ক্যালেব তাঁহাকে উদ্ধার করিতে আসিল,

বলিল, "আমি খ্রীষ্টানধর্ম্ম গ্রহণ করিতেছি, আমাকে বিবাহ কর। আমি তোমাকে উদ্ধার করিব।" মিরিয়্যাম্ উত্তর করিলেন, "আমার জন্য খ্রীষ্টধর্ম্ম গ্রহণ করিলে সে ত খ্রীষ্টান হওয়া হইল না। সুতরাং আমি তোমাকে বিবাহ করিতে পারিব না।" ক্যালেব আবার ভ্রূকুটি করিয়া চলিয়া গেল। মিরিয়্যাম্ এত যে নিগৃহীত, লাঞ্ছিত, কিন্তু তবু তাঁহার কণ্ঠে মারকসের দেওয়া সেই মোতির মালা ঝলসিছে,—সেটা যে তাঁহার ইষ্ট-কবচ। তাঁহার রক্ষাদের মধ্যে একজন লোলুপ হইয়া সেই মালা খুলিতে আসিতেছে দেখিয়া ক্যালেব ঘুরিয়া আসিয়া স্বীয় ভীম-তরবারিতে তাহার মস্তক দ্বিখণ্ড করিল; অন্য রক্ষীরা একটু চকিত হইয়া পরক্ষণেই হাসিয়া উঠিল,—যেমন রোগ তা'র তেমনি ওষধ!

তিন দিন তিন রাত্রি মিরিয়্যাম্ ঐ রূপে ফটকের উপর তেতালার ফাঁকা ছাদে পাথরের থামে শিকলে বাঁধা অবস্থায় কাটাইলেন। কেহ এক টুক্‌রা রুটি—এক ফোঁটা জল দিল না। সকাল বিকাল থামের আড়ালে একটু ছায়া পান, সেইখানটীতে বসিয়া থাকেন; ঠিক রৌদ্রের বেলায় ছায়া পড়ে না, মাথা ফাটিয়া যায়, প্রাণ শুকাইয়া উঠে, পিপাসায় ছাতি ফাটে—এক বিন্দু জল দিবার কেহ নাই। রাত্রিতে ঠাণ্ডা হয়, কাপড় চোপড় শিশিরে ভিজিয়া উঠে; পাথরের

থামের গায়ে শিশির জমিয়া গড়াইতে থাকে, তাহাই জিহ্বা দিয়া লেহন করেন, দিবসের তৃষ্ণা নিবারণ করেন। কাজেই সোণার কমল শুকাইতে লাগিল। অনেক দূর হইতে এই দুর্দ্দশা উভয় পক্ষের সৈন্যেরা দেখিতে লাগিল, কিন্তু সে রণোন্মাদে কে কাহাকে দয়া করিবে।

রণোন্মাদই বটে। যুদ্ধারম্ভে টাইটস্ আদেশ দেন যে, প্রাণপণে সকলে লড়াই করিবে বটে, প্রাণিহত্যাও অবশ্য-ম্ভাবী, কিন্তু মঠ-মন্দিরগুলি, এমন কি বাহিরের প্রাচীর পর্য্যন্ত যেন অক্ষুন্ন রাখা হয়। কিন্তু যখন দেখিলেন যে, সংগ্রামের আর বিরাম নাই তখন হুকুম দিলেন, "তোরণ-দ্বারে আগুন লাগাও।" বাণ-বর্শার বৃষ্টিপাত মস্তকে—হৃদয়ে ধারণ করিয়া রোম্যান সৈন্য ভীষণ উল্কা হস্তে অগ্রসর হইয়া, যে যেখানে পারিল আগুন লাগাইতে লাগিল। বৃহৎ বৃহৎ বৃক্ষকাণ্ডের তোরণ-রক্ষণ সকল কালী করালী জিহ্বা বিস্তার করিয়া ধ্বক্ ধ্বক্ জ্বলিতে লাগিল; ধূমে সমরাঙ্গন আচ্ছন্ন হইল; অন্ধকার হইয়া আসিল; অস্ত্র-চালনা চলিয়াছে, কিন্তু পাত্র-মিত্র-নির্ব্বিশেষে কে কাহাকে মারিতেছে, তাহা আর বুঝা যায় না। তোরণে উচ্চ প্রকোষ্ঠে মিরিয়াম্ শৃঙ্খলাবদ্ধ, ধূমরাশি সেখান পর্য্যন্ত আচ্ছন্ন করিল; মিরিয়াম্ প্রাসাদের

সীমার নিকট আসিয়া দেখিলেন, নিম্নে ভয়ানক অগ্নিকাণ্ড আরম্ভ হইয়াছে।

( ৫ )

ধ্বক্ ধ্বক্ লক্ লক্ করিয়া সহস্র জিহ্বায় অগ্নি ক্রমেই ভীষণ হইতে ভীষণতর হইতে লাগিল। যেদিক্ হইতে বায়ু বহিতেছিল, তাহার বিপরীত দিক্ একেবারে ধূমে আচ্ছন্ন হইল; সে দিকে আর কিছুই দেখা যায় না! মিরিয়্যাম্—শুষ্ক শীর্ণ ম্রিয়মাণা মিরিয়্যাম, তিনদিক্ বেশ দেখিতে পাইতেছে; লোকেরাও সেই সকল দিক্ হইতে তাহাকে প্রাসাদ-উপরি আবদ্ধা দেখিতেছে। স্বয়ং টাইটস্ অশ্বারোহণে সৈন্যাধ্যক্ষ ভাবে বিচরণ করিতেছেন। মিরিয়্যাম্ দেখিলেন, টাইটস্ তাহাকে প্রাণে না মারিতে আদেশ দিলেন। বেনোনি যুদ্ধ করিতে করিতে আসিল; মিরি-য়্যাম্‌কে দেখিল, চিনিল; যুদ্ধ করিতে করিতে বহ্নি-সাগরে ঝম্প প্রদান করিল; মিরিয়্যাম্ মাতামহের পরিণাম দেখিল; ভগবানকে স্মরণ করিল। পরে বসিয়া পড়িল, শয়ন করিল, ক্রমে সংজ্ঞা হারাইল; বাহ্যসংজ্ঞাশূন্য, কিন্তু কত স্বপ্ন দেখিতে লাগিল। নবধর্ম্মী ঈশাপন্থীদিগের কত পুরাণকাহিনী তাহার চক্ষে প্রত্যক্ষবৎ প্রতিভাত হইতে লাগিল।—যেন কোন বাজীকর তাহার সম্মুখে পট খুলিতেছে ও

ঢাকিতেছে। স্বপ্ন হইতে ক্রমে সুষুপ্তি হইল। মোহ ভঙ্গের পর, একটু যেন বল পাইল; কিন্তু তখন অগ্নিরাশি চারিদিকে চৌগুন জ্বলিতেছে।

য়ুদীদিগের সর্ব্বনাশ সাধন হইল! য়ুদীরা অতি প্রাচীন জাতি—সমৃদ্ধি-সম্পন্ন জাতি; আপনাদিগকে পরমেশ্বরের প্রিয়তম জাতি বলিয়া বিশ্বাস করে। সেই বিশ্বাসে তাহারা দৃঢ় ভক্তি হৃদয়ে পোষণ করে। নর-নারী—দেখিতে সুন্দর সুশ্রী; অনেকেই দীর্ঘজীবী, সঙ্গীতপটু, অন্যান্য কলায় বিশেষ পারদর্শী। যে কালের কথা বলিতেছি, তাহার এগারশত বারশত বৎসর পূর্ব্বে, জিহোবা ভগবানের উদ্দেশে য়ুদীরা এক বিশাল অপূর্ব্ব মন্দির প্রতিষ্ঠা করিয়াছিল। সেই মন্দির কত মহাভক্ত কত রত্নরাজি দিয়া সজ্জিত করিয়াছিলেন, তাহার সীমা নাই; কত সুন্দর ভাস্কর-কার্য্যে, কত অপূর্ব্ব চিত্রণে—প্রকোষ্ঠ-প্রাচীর অলঙ্কৃত হইয়াছিল, তাহা বলা যায় না। য়ুদীদিগের এই জিহোবা-মন্দির জগতে অতুল্য ছিল। দুর্গ গ্রাস করিয়া ভীষণ অগ্নিরাশি যখন দুর্গ-সংলগ্ন মন্দির ধ্বংস করিতে ছুটিল, তখন শত্রু-মিত্র সকলের সন্ত্রাস উপস্থিত হইল। জগতের অমূল্য মন্দির রক্ষা করিবার উপায় কি? রোম্যানরা কলা বিস্তার আদর করিত, তাহারা কলা-

মন্দিরের ধ্বংসকারী রূপে জগতে চিরপরিচিত হইতে মহা লজ্জা বোধ করিল। টাইটস্ আদেশ দিলেন, অগ্নি নির্ব্বাপিত কর, যেমন করিয়া পার মন্দির রক্ষা কর। আর রক্ষা কর! সে প্রলয়াগ্নি কি আর থামান যায়? তবু চেষ্টা হইতে লাগিল। ধূমে ধূমাচ্ছন্ন হইল,—রৌদ্রের তেজ নাই।

মিরিয়্যামের পক্ষে কথঞ্চিৎ ভাল হইল; দুইদিনের দুই প্রহরের রৌদ্র মাথার উপর দিয়া গিয়াছে, তৃতীয় দিনের রৌদ্র ধূমে বুঝিতে পারিল না; কিন্তু ক্ষুৎপিপাসায় প্রাণ যায়! ক্যালেব এখনও ভুলে নাই। সে কিরূপে কি জানি এক বোতল পানীয় আর খানিকটা শুকা রুটি একটা চোঙ্গায় পূরিয়া ঠিক মিরিয়্যামের পদতলে ছুড়িয়া ফেলিয়া দিল। মিরিয়্যাম্ বুঝিল; কোন রূপে উহা নিকটে আনিয়া ক্ষুধা পিপাসা কথঞ্চিৎ নিবৃত্তি করিল।

য়ুদীদের সর্ব্বনাশ হইতেছে। মন্দিরে বেড়া আগুন লাগিয়াছে। রোম্যানরা য়ুদীদিগকে মারিয়া ফেলিতেছে, তাহাদের রক্তে অগ্নি নির্ব্বাণের চেষ্টা করিতেছে। নর-শোণিত-স্বাদে ধনঞ্জয় জ্বল্ জ্বল্ করিয়া শিখা-বিস্তার করিতেছে। হা ভগবানের প্রিয়তম পাত্র, ভগবানের মন্দির রক্ষা করিতে পারিলে না? হা রোম! গ্রীসের

কলা-শিল্প রক্ষা করিলে, আর এই হতভাগ্যগণের যুগ-যুগ-সঞ্চিত অপূর্ব্ব কলাকীর্ত্তি একেবারে ধ্বংস-সাধন করিলে !

টাইটস্ ইতিপূর্ব্বে দূর হইতে দেখিয়া মিরিয়্যাম্‌কে রক্ষা করিতে আদেশ দিয়াছিলেন—এখন সে দিকের অগ্নি প্রায় নিবিয়াছে, দরজা ভাঙ্গিয়া কতকগুলি লোক সেই ছাদের উপর উঠিল। মিরিয়্যাম্ তখন অবসন্ন হইয়া শুইয়াছিল ; তাহার হাতের পায়ের শৃঙ্খল কাটিল ; এক যুবা পুরুষ তাহাকে স্কন্ধে তুলিয়া আস্তে আস্তে সিঁড়ি দিয়া নামাইয়া লইয়া গেলেন।

সেইদিক্ দিয়া টাইটস্ যাইতে ছিলেন ; তিনি বাহক যুবককে জিজ্ঞাসা করিলেন, "সেনাপতি ! কাহাকে আপনি বহন করিয়া লইয়া যাইতেছেন ?"

উত্তর—"সেই কুমারীকে, যাহাকে আপনি রক্ষা করিতে আদেশ করেন।"

"ভাল ; উহাকে তোমার জিম্বায় আমি রাখিলাম। ঐ কুমারী আমার বন্দিনী। যদি গৌরবে আমরা রোম নগরীতে প্রত্যাবর্ত্তন করিতে পারি, তবে ঐ বন্দিনীও আমাদের গৌরব-বর্দ্ধনের জন্য প্রকাশ্য ভাবে যাত্রিমধ্যে প্রদর্শিত হইবে ; পরে উচ্চ মূল্যে বিক্রীত হইলে, সেই পণের টাকায় সৈনিকদের শুশ্রূষা হইবে।"

সেনাপতি বলিলেন, "আমি ইহাকে আমার শিবিরে আমার কন্তার ন্তায় রাখিব ও রোমে পাঠাইয়া দিব।" টাইটস্ বলিলেন, "তোমরা উপস্থিত সকলে আমার আদেশ ও সেনাপতির অঙ্গীকার শুনিলে, মনে রাখিও।"

কে জানে মিরিয়্যামের অদৃষ্টে আরও কত কি আছে?

অপূর্ব্ব জিহোবা-মন্দির পুড়িয়া ভস্মস্তূপ হইল, কিন্তু লড়াই থামিল না। যে সেনাপতি মিরিয়্যামকে উদ্ধার করিয়াছেন, যাঁহার রক্ষণে মিরিয়্যাম্ এখন জীবিত, তাঁহার পায়ে বল্লমের আঘাতে মহা ক্ষত হইয়াছে; তিনি সমর-স্থান হইতে বিদায় পাইলেন, রোমে ফিরিয়া যাইতে আদিষ্ট হইলেন। লুণ্ঠিত বহুমূল্য দ্রব্য-সম্ভার ও মৃতপ্রায় মিরি-য়্যামকে লইয়া তিনি জাহাজে করিয়া রোমে ফিরিবেন। জাহাজ টায়র হইতে ছাড়িবে; স্থল-পথে শকটে তাঁহাদের টায়র যাইতে হইল। সন্ধ্যার সময় সকলে টায়রে পৌঁছিলেন। সমুদ্রোপকূলে শান্তিময় স্থানে আসিয়া সমুদ্র-সমীরের মৃদুস্পর্শে মিরিয়্যামের সুনিদ্রা হইল। প্রভাতে মিরিয়্যাম্ বাতায়নপথে অকূল সাগর দেখিতেছেন, আর যেন একটু জ্ঞান-সঞ্চার হইতেছে,—ভাবিতেছেন, "বেশ সুন্দর! এ কোথায় আসিয়াছি?"

মিরিয়্যাম্ উঠিয়া বসিলেন, দাঁড়াইয়া উঠিলেন, এক পা

এক পা করিয়া উপবনের দিকে অগ্রসর হইতে লাগিলেন। একটী বৃক্ষের ছায়ায় একখানি শিলাখণ্ডে, সমুদ্রোপকূলে ধীরে ধীরে উপবেশন করিলেন, আবার ভাবিতেছেন, "বেশ সুন্দর! এ কোথায়—সেই স্থান নয়?"

তাঁহার রক্ষক সেনাপতি খুঁজিতে খুঁজিতে তাঁহার নিকটে আসিলেন। মিরিয়্যাম্ সুস্থ হইয়াছেন দেখিয়া তাঁহার আনন্দ আর ধরে না।

"বাছা, আজি তুমি বেশ ভাল আছ?" "তা আছি" বলিয়া মিরিয়্যাম্ অতি সরল ভাবে জিজ্ঞাসা করিলেন, "এই কি টায়র নগরী? এই উপবন কি আমার মাতামহের?" "তাই বটে; আমি কে বলিতে পার?" "আপনাকে আমি কি পূর্ব্বে দেখিয়াছি?" "দেখিয়াছ বৈ কি মা? তোমাকে এখন সৈন্যেরা সকলেই মোতি-কুমারী বলে—ঐ গলায় মোতির মালার জন্য। ঐ মোতির হার কে আনিয়াছিল, মনে আছে মা?"

মিরিয়্যাম্ অনেকক্ষণ ধরিয়া সেনাপতির মুখের দিকে চাহিয়া রহিলেন; তাহার পর মারকস্-প্রেরিত পুলিন্দা এই বেনোনি-ভবনেই পাইয়াছিলেন, তাহা মনে পড়িল। মনে পড়িল গ্যালস্ নামে একজন সৈনিক ঐ সকল রোম হইতে আনিয়াছিলেন। স্মরণ হইল তাঁহার সম্মুখস্থ উদ্ধারকর্ত্তা

সেই গ্যালস্। তখন বৃদ্ধের সহিত কুমারী কত কথা কহিতে লাগিল। কথা হইতে হইতে মিরিয়্যাম্ জিজ্ঞাসা করিলেন, "পিতঃ, আপনি আমাকে এত স্নেহ করেন কেন?"

"অনেক কারণে মা, অনেক কারণে। প্রথমতঃ তুমি আমার সহচর মারকসের প্রিয়বস্তু—হয়ত সেই মারকস্ জীবিত নাই। দ্বিতীয়তঃ, তোমাকে মুমূর্ষু অবস্থায় আমি রক্ষা করি; তৃতীয়তঃ, আমার কন্যাটী জীবিত থাকিলে ঠিক তোমার মত হইত"—বলিতে বলিতে বৃদ্ধ দুই বিন্দু অশ্রুপাত করিলেন। "মারকস্ জীবিত নাই, আপনি কিরূপে বুঝিতেছেন?" "থাকিলেও তাঁহার প্রাণদণ্ড হইবে, যাহারা জীবিত শরীরে শত্রু কর্ত্তৃক বন্দী হয়, রোম তাহাদের জন্য প্রাণদণ্ডই এক মাত্র ব্যবস্থা করিয়াছে।" মারকস্ জীবিত আছেন কি না, জীবিত থাকিলে তাঁহাকে মিরিয়্যামের অদৃষ্টের কথা জানান কর্ত্তব্য বলিয়া স্থিরীকৃত হইল। অনেক অনুসন্ধানে ঈষানীদের নিম্ন শ্রেণীর একটী লোক পাওয়া গেল। তাহার হস্তে মিরিয়্যাম্ পত্র দিলেন; বিশ্বাসী বোধ করিলেন; গ্যালস্ তাহাকে পাথেয় স্বরূপ কিছু দিতে চাহিলে এবং পারিতোষিকের প্রলোভন দিলে সে বলিল, "পরের উপকার পারিত প্রাণ দিয়া করি, তাহার

জন্য পয়সা লইব কেন? সৎকর্ম্মের পুরস্কার ইহকালে হয় না, অন্যত্র হয়।" গ্যালস্ শুনিয়া বলিলেন, "এ দেশে অদ্ভুত জীব বিস্তর আছে।"

বহুতর ধন রত্ন, অনেকগুলি পীড়িত আহত সৈনিক এবং উপযুক্ত রক্ষী লইয়া, শুভক্ষণে সুবাতাসে জাহাজ ছাড়িয়া দিল; একমাসে ইটালীর একটী নগরীতে পৌছিল। সেখান হইতে রোমে জল-পথে যাইতে হইল। বিজয়ীদের সর্ব্বত্রই আদর ও সম্ভাষণ। গ্যালসের রক্ষণা-বেক্ষণে মিরিয়্যাম্ স্বচ্ছন্দ শরীরে রোমে আসিলেন।

( ৬ )

বাস্তবিকই মারকসের কি হইয়াছে—তাহা আমাদের জানিতেও ত ইচ্ছা হইতেছে। সেই যে মৃতবৎ তাঁহাকে কোলে করিয়া েহুস্তা গুপ্তদ্বার দিয়া লইয়া গেল, আর দ্বার বন্ধ হইল, মিরিয়্যাম্ বন্দিনী হইলেন,—তাহার পর, তাঁহার আর কোন সন্ধানই ত পাওয়া যায় নাই; য়ুদী জাতি বিধ্বস্ত হইল, তাহাদের কত কালের পবিত্র জিহোবা-মন্দির পুড়িয়া ক্ষার হইল, কিন্তু মারকসের ত কোন সংবাদই নাই। মারকস্ যখন সেই ভগ্ন-প্রাসাদের ভিন্ন প্রকোষ্ঠে নীত হইয়া বুঝিতে পারিলেন, তাঁহারা মিরিয়্যাম্কে শত্রু-হস্তে দিয়া চলিয়া আসিয়াছেন, তখন

তাঁহার আর ক্ষোভের সীমা রহিল না। ক্ষোভের সঙ্গে সঙ্গে আস্ফালন,—“প্রাচীর ভাঙ্গিব, একলা যুদ্ধ করিয়া মিরিয়্যাম্‌কে উদ্ধার করিব।” সেই আস্ফালনের পর অবসাদ আসিল; ভগ্ন-দেহে রুগ্ন-মনে অবসাদ তাঁহাকে ধরাশায়ী করিল। গুপ্ত পথে আইথিয়্যাল আসিয়া তাঁহার সন্ধান লইলেন; পরে লোকজন লইয়া আসিয়া মারকস্‌কে শিবিকায় বহন করিয়া দুর্গম অরণ্য-গুহা-মধ্যে লইয়া গেলেন।

ঈষানী সম্প্রদায়ের অবশিষ্ট লোক এখন এইরূপ শৃগাল-তরক্ষুর মত বাস করিতেছিলেন। অন্ধ গুহায় মারকস্ জীবন যাপন করিতে লাগিলেন। ঈষানীদের মধ্যে সুচিকিৎসক ছিল। তাঁহার ক্ষতের চিকিৎসা সুন্দর রূপ হইতে লাগিল।

ডামাডোল থামিয়াছে। রোম্যান রক্ষিবর্গের শৈথিল্য হইয়াছে। ইচ্ছা করিলে ঈষানীরা অন্যত্র যাইতে পারে—আর যাইতেও হইবে, কেন না সঞ্চিত খাদ্য প্রায় শেষ হইয়াছে। কিন্তু মারকসের কি হইবে? মিরিয়্যাম্‌কে ঈষানীরা রাজরাজেশ্বরী বলিত। সেই রাজরাজেশ্বরী মারকস্‌কে বাঁচাইতে গিয়া বন্দী হইয়াছে, লাঞ্ছিত হইয়াছে। সে যে মারকস্‌কে ভালবাসে। সে আজি উপস্থিত থাকিলে

সেই মারকস্‌কে আশ্রয় দিতে অনুরোধ করিত, সে অনুরোধ রক্ষা করিতে হইত; এখনও যেন সেই অনুরোধ আছে মনে করিয়া কার্য্য করিতে হইবে। ঈষানীক্ষেত্রে ঈষানীরা চলিল, মারকস্‌কে যানারোহণে সঙ্গে করিয়া লইল। সেই জর্ডন-তীরে আবার আসিল।

সে পুণ্যক্ষেত্রের এখন আর কিছুই নাই। রোম্যান সৈন্য সমস্ত বিধ্বস্ত করিয়াছে। সেই শস্যবহুল উর্ব্বর ক্ষেত্র এখন কণ্টকাকীর্ণ ঊষর ভূমি। সেই সারি সারি পুণ্য পবিত্র কুটীরগুলি—সমস্তই পড়িয়া গিয়াছে। সেই সুবিশাল মন্ত্রণা-মন্দির কেবল ভস্মস্তূপ; সেই চারিদিকের পাদপ-আশ্রিত লতাকুঞ্জ—সকলই বন হইয়াছে। ঈষানীদের অতিথিশালা এখন শ্বাপদের বিলাস-ভূমি।

আছে কেবল পর্ব্বত-গুহায় লুক্কায়িত গুপ্ত শস্যাগার দুই চারিটা। তাহাতেই কথঞ্চিৎরূপে অর্দ্ধ বৎসরের আহারের সংস্থান হইল। নূতন শস্য পাকিয়া উঠিল; খামারে আনীত হইল; ঘর বাড়ী বাঁধা হইয়াছে; শস্য গৃহজাত হইল। আবার ঈষানী-ক্ষেত্র হাসিতে লাগিল।

মারকস্‌ সবল সুস্থ হইলেন। যেখানে মিরিয়্যামের ভাস্কর-কার্য্য পর্য্যবেক্ষণ করিতেন, সেইখানে ভাঙ্গা মার্ব্বেল পাথর-গুলি পড়িয়া পড়িয়া দেখেন;

302

"যখন তুয়া বঁধু পড়ে মনে।
আমি চাহি বৃন্দাবন পানে॥"

পাঁচ মাস এইরূপে গেল। মিরিয়্যামের দূত, যে পত্র ও অঙ্গুরীয়ক লইয়া আসিতেছিল, সে রোম্যানদের কাছে ধরা পড়িয়া বন্দী ছিল; পত্র খোয়া গিয়াছে; অঙ্গুরীয়ক আছে, তাই নিশানা লইয়া আসিয়া মারকস্-নেহুস্তার সঙ্গে দেখা করিল। তিনি সমস্তই জানিতে পারিলেন। ঈষানীদের কাছে আপন মুক্তি-ভিক্ষা চাহিলেন; বলিলেন, "আমি দেশে যাইয়া যদি সময়ে পৌঁছিতে পারি মিরিয়্যাম্‌কে উচ্চ মূল্যে ক্রয় করিব; সে বিবাহ করিলে, তাহাকে বিবাহ করিব, না করিলে, তাহাকে মুক্তি দান করিব।" ঈষানীদের মন্ত্রণা-সভায় মারকসের আবেদন গ্রাহ্য হইল। মারকস্ ও নেহুস্তা আইথিয়্যালের নিকট বিদায় লইয়া রোমের জন্য যাত্রা করিলেন। আইথিয়্যালের শেষ আশীর্ব্বাদ মিরিয়্যামের শিরে বর্ষিত হইতে লাগিল।

আর ক্যালেব? ক্যালেবের কি হইল? তাহাকে বেনোনি পাজিই বলুন, আর যাই বলুন, সে কিন্তু প্রাণের সহিত মিরিয়্যাম্‌কে ভালবাসে,—পৃথিবীর সকল জিনিষের চেয়ে ভালবাসে; আপনার প্রাণ তুচ্ছ করিয়া কতবার মিরি-য়্যাম্‌কে রক্ষা করিয়াছে। সেই যে সে খাদ্য ও পানীয়

চোঙ্গাতে করিয়া মিরিয়্যামের নিকট ছুড়িয়া ফেলিয়া দিয়াছিল, তাহার পর ত তাহাকে দেখা যায় নাই ; সে গেল কোথায় ? কোথায় ? এ দিকে য়ুদীদের আসিবার কি আর উপায় আছে ? তাহারা এখন শৃগাল-কুকুরের ন্যায় বাস করিতেছে।

তবে কি ক্যালেব একবারও মিরিয়্যামের সন্ধান লয় নাই ? তাও কি হয় ? সন্ধান লইয়াছে বৈ কি ? দগ্ধ দুর্গের একটা দিক্ এখনও য়ুদীদের অধিকারে ছিল ; ক্যালেব সেইখানে প্রহরী ছিল ; সে পলাইয়া বাহিরে আসিয়া একটী মৃত দেহ হইতে সামান্য পরিচ্ছদ পরিধান করিল ; আপনার পরিচ্ছদ শব-দেহে পরাইয়া দিল ; তাহার পর এক ঝুড়ি ফলমূল টাট্‌কা কিনিয়া লইয়া ফলোৎপাদনকারী কৃষকের বেশে রোম্যান শিবির-মধ্যে প্রবেশ করিল। সন্ধানে জানিল যে, সেনাপতি গ্যালস্ মিরিয়্যামকে লইয়া টায়র গিয়াছেন, সেখান হইতে রোমে যাইবেন।

ক্যালেব যে দিন টায়র নগরে পৌঁছিল, সেই দিন দেখিতে পাইল, একখানি গরুৎমতী তরি হেলিতে দুলিতে বন্দর হইতে বেগে বাহির হইয়া যাইতেছে। অনুসন্ধানে জানিল, সেই খানিতেই গ্যালস্ ও মিরিয়্যাম্ আছে। ক্যালেব বিলম্বে ব্যথিত হইয়া মর্ম্মে মর্ম্মে গুম্‌রাইতে লাগিল।

যুদ্ধের পূর্ব্বেই ক্যালেব আপনার ঘর বাড়ী ভূসম্পত্তি

বিক্রয় করিয়াছিল। হীরা জহরৎ কিনিয়া একটী প্রাচীন ভৃত্যের নিকট রাখিয়াছিল। ইহার পর, কৃষকবেশী ক্যালেবকে আর দেখা গেল না; ডিমিট্রিয়স নামে এক জন মিসর দেশীয় বণিক্ টায়রে বাণিজ্যকালে দেখা দিল; রোমে বাণিজ্য করিবার জন্য বহুতর সওদা নূতন বণিক্ ক্রয় করিয়া জাহাজে বোঝাই দিল। জাহাজে করিয়া নানা স্থানে বাণিজ্য করিয়া রোমের নিকটস্থ বন্দরে জাহাজ লাগিল; স্থলপথে সেই সমস্ত সওদা বণিকের সঙ্গে রোমে রওনা হইল।

( ৭ )

সমস্ত পাত্র-পাত্রী ক্রমে রোম নগরে আসিয়া জুটিয়াছে। রোমের দুটা কথা এখন বলিতে হয়।

রোম নগর তখন অতুল সমৃদ্ধি-সম্পন্ন। সে সমৃদ্ধি, বোধ করি, কখনও কোন নগরের হয় নাই। লণ্ডন নগর এখনকার দিনে অতুল সমৃদ্ধি-সম্পন্ন, কিন্তু সে কেবল বাণিজ্য-সম্পত্তি, প্রধানতঃ কল-কারখানা-কারবারের সমৃদ্ধি; রোমেরও তাহা ছিল, তবে বাণিজ্য এত ছিল না এবং এরূপ কল-কারখানাও হয় নাই। তবে রোমে ইন্দ্রভবন সদৃশ সুরম্য প্রাসাদ ছিল, অতুল্য দেবায়তন ছিল, মর্ম্মর চত্বর ছিল, কারুকার্য্য-শোভিত রঙ্গভূমি ছিল; আর

পূর্ব্বেই আভাস দিয়াছি, নৃশংসতার রঙ্গক্ষেত্র মল্লভূমি ছিল। রোমের সমৃদ্ধির এইগুলাই হইল কলঙ্ক।

গ্যালস্ রাত্রিকালে চুপে চুপে যাইয়া, আপনার নিভৃত ভবনে মিরিয়াম্‌কে আপনার বনিতার হস্তে অর্পণ করিলেন। মিরিয়ামের সৌভাগ্যক্রমে তিনি খ্রীষ্টপন্থী, গ্যালস্ তাহা জানিতেন না। এখন জানিতে পারিয়া, রুষ্ট না হইয়া বরং হৃষ্ট হইলেন ; বুঝিলেন মিরিয়ামের পরিরক্ষণ ভালরূপেই হইবে। তা'ত হইতেছে, কিন্তু তা বলিয়া মিরিয়াম্ কি আনন্দে আছে? তাও কি কখনও হয়? যে, সময় আসিলেই দাসীরূপে উচ্চ মূল্যে বিক্রীত হইবে, সে কখনই মনের শান্তি পাইতে পারে না। দুই একজন খ্রীষ্টান পাদরী গ্যালসের বাড়ীতে আসিতেন, নব ধর্ম্মের প্রাণ-ভরা উপাসনা হইত ; শান্তির ছায়া পড়িত, কিন্তু পরক্ষণেই আবার আশঙ্কায় অশান্তি আসিত। দাসত্ব লাঞ্ছনার অবস্থা চির-কালই ; কিন্তু দাসীত্বের আশঙ্কায় এমন মর্ম্মলাঞ্ছনা হয় যে, তাহাতে শান্তি তিষ্ঠিতেই পারে না।

পূর্ব্বেই বলিয়াছি, বেস্পেসিয়্যান্ এখন রোমের সম্রাট্। তাঁহার দুই পুত্র—একজন টাইটস্‌কে আমরা পূর্ব্বে দেখিয়াছি ; মিরিয়াম্ তাঁহার বন্দিনী। তাঁহার ভ্রাতা ডোমিশিয়ান্ এখন পিতার নিকট রোমেই আছেন। ডোমিশিয়ান্ উদ্ধত, গর্ব্বী,

স্বেচ্ছাচারী। একদিন বাতায়ন হইতে মিরিয়্যাম্ ডোমিশিয়ানকে দেখিল, দেখিয়া শিহরিয়া উঠিল। গ্যালসের পত্নীকে জিজ্ঞাসা করিল,—"মা, এ কে গা ?" "কে আবার বাছা ! ও সেই হতভাগা ডোমিশিয়ান্।" মিরিয়্যাম্ হয়ত মনের মধ্যে ভাবিল—ঐ যদি আমাকে ক্রয় করে ?—মিরিয়্যাম্ থর থর কাঁপিতে লাগিল।

ভাল কথা—মারকস্ কোথায় ? গ্যালস্ বিশেষ অনুসন্ধান করিতেছিলেন, কিন্তু কিছুতেই জানা গেল না—মারকস্ বা নেহুস্তা কোথায়।

ক্রমে এইরূপে ছয় মাসকাল গেল। টাইটস্ আসিলেন। বিজয়-গৌরবে রোম টল্‌মল করিতে লাগিল।

গ্যালসের উপর আদেশ হইল, মিরিয়্যাম্‌কে রাজসভায় হাজির করিতে। শুনিয়া মিরিয়্যাম্ কাঁপিল। গ্যালস্ বুঝাইয়া সুঝাইয়া মিরিয়্যাম্‌কে শিবিকা করিয়া রাজসভায় লইয়া গেলেন।

সভা দেওয়ান্-এ-আম নহে, দেওয়ান্-এ-খাস। দুই চারিটী কর্ম্মচারী ; মধ্যস্থলে সম্রাট্ বেস্পেসিয়্যান্, দুই পার্শ্বে দুই পুত্র—টাইটস্ ও ডোমিশিয়ান্। লজ্জাহীন ডোমিশিয়ান্ মোতিকুমারীকে পাইবার জন্য পিতার নিকট কত আব্‌দার, আক্রোশ করিল, ভ্রাতার সঙ্গে রাগারাগি করিল ; কিছু

হইল না। টাইটস্ যে বলিয়াছিলেন, মিরিয়াম্ উচ্চ মূল্যে বিক্রীত হইবে। অনেকগুলি কুমারী ঐরূপে বিক্রীত হইবে। বিক্রয়-লব্ধ অর্থ আহত রুগ্ন সেনাদিগের পরিচর্য্যায় ব্যয়িত হইবে। সেই কথাই স্থির রহিল।

দেখিতে দেখিতে বিজয়োৎসবের দিন আসিল। বিজয়-পতাকায়, বিজয়-মাল্যে রোমের রাজপথ তোরণ-প্রাকার সমস্ত অপূর্ব্ব শ্রী ধারণ করিল। বিজয়-ঘোষণার দুন্দুভি-নিনাদে সমগ্র নগর শব্দায়মান্ হইল। যে নির্দ্দিষ্ট রাজপথ দিয়া মিস্‌ল চলিবে, কেবল সে সকল রাজপথ নয়, সেই সকল পথের পার্শ্বস্থ গৃহদ্বার বাতায়ন প্রাসাদ প্রাতঃকাল হইতে লোকে পরিপূর্ণ হইল। সকলেই উৎকৃষ্ট সজ্জায় সজ্জীভূত। অশ্বারোহী নগরপালগণ অনবরত চারিদিকে অশ্বচালনা করিয়া লোক-সঙ্ঘকে ব্যতিব্যস্ত করিতেছে; গভীর জনতার মধ্য দিয়া অশ্বচালনা করিয়া, কীলক-প্রহারে যেমন দারুকাণ্ড দ্বিখণ্ড করে, তেমনি করিয়া জনতাকে বিভাগ করিতেছে, অশ্বারোহীরা চলিয়া গেলে, আবার জনতা জলরাশির মত মিশিয়া যাইতেছে।

অতি প্রত্যূষে গ্যালস্ মিরিয়ামকে শিবিকায় লইয়া আইসিস্ দেবীর মন্দিরের পথে লইয়া যান; তখনও ঘোর ঘোর ছিল, নহিলে তাঁহারা দেখিতে পাইতেন, বিপুল শ্রমে

শ্রান্ত অশ্বদ্বয়োপরি দুই জন আরোহী সেই সময় অতি দ্রুত বেগে অশ্বচালনা করিয়া রোমে প্রবেশ করিল। দুই জনই পুরুষবেশী বটে, কিন্তু তাহার মধ্যে এক জন যেন ছদ্ম-বেশিনী স্ত্রীলোক হইবে। ইহারাই মারকস্ ও নেহুস্তা।

নেহুস্তা জিজ্ঞাসা করিল, "আপনিও কি এই বিজয়োৎ-সবে যোগদান করিবেন?" মারকস্ কহিলেন, "কাহার সঙ্গে কোথায় যাইব?—"কেন টাইটসের পার্শ্বে—আপনি তাঁহার বিশ্বস্ত বন্ধু।"

মারকস্ বলিলেন, "যাহারা শত্রু-হস্তে জীবন্ত বন্দী হয়, তাহাদের জন্য রোমের প্রাণদণ্ড ব্যবস্থা। যদি মিরিয়াম্‌কে না দেখিতাম, আমি নিজেই আত্মহত্যা করিতাম; তাও পারি নাই; এখন রোম আমাকে অনুমতি না দিলে আমি রোমে প্রবেশ করিতেই পারি না।"

"তবে এখন কর্ত্তব্য কি?"

"কর্ত্তব্য—আমার নিভৃত নিবাসে গিয়া গোপনে দেখা—সেই পথে মিসল যাইবে,—দেখিব, মিরিয়াম্‌কে লইয়া যায় কিনা—না যায়, বুঝিবে, মিরিয়াম্ জীবিত নাই, বা তাহাকে আর কোথাও বিক্রয় করিয়াছে।"

আর কথা নাই—দুইটী অশ্ব পাশাপাশি চলিতে পারিল না, আগে পিছে হইয়া ক্রমে মারকসের ভবনের

সম্মুখে আসিল। ঘুরিয়া গলির দিকে খিড়কীর পথে গেল। মারকস্ অবতরণ করিলেন। অনেক ডাকাডাকির পর দুয়ার খুলিল।—প্রভুভক্ত কর্ম্মচারী বিলম্বে প্রভুকে চিনিতে পারিল—আহ্লাদে অভ্যর্থনা করিল। মারকস্ তাহাকে স্নানাহারের জোগাড় করিতে বলিয়া সেই ভবনে অর্থ-সামর্থ্য কিরূপ আছে জিজ্ঞাসা করিলেন। কর্ম্মচারী দেখিল, অপর ব্যক্তি ঘোড়ার তদ্বিরে দূরে ব্যস্ত আছে। চুপে চুপে বলিল, "অর্থের অসদ্ভাব হইবে না; এত অর্থ সঞ্চয় করিয়াছি যে, তত লইয়া কি করা যাইবে, স্থির করিতে পারি না।"

"বেশ, বেশ,—ত্রিশ ঘণ্টা ঘোড়ায় আসিতেছি—এখন খাবার জোগাড় কর।"

আহারাদির পর নেহুস্তা মারকসের নিকট আসিলে, মারকস জানিলেন যে, সেই দিন মিরিয়াম্‌কে উচ্চ মূল্যে বিক্রয় করা হইবে। আরও শুনিলেন, ডোমিশিয়ান্ মিরিয়াম্‌কে ক্রয় করিবার জন্য ব্যগ্র হইয়াছেন। "আমি যদি ডাক বাড়াইয়া অতি উচ্চ মূল্যেও মিরিয়াম্‌কে ক্রয় করিতে পারি, তথাপি ডোমিশিয়ানের কোপ হইতে আমার রক্ষা পাওয়া ভার।" "বিপদে পাড়বার পুর্ব্বে এত উতলা হইবার প্রয়োজন কি? আগে মিরিয়াম্‌কে ত হস্তগত করুন। দেখা যাক মিরিয়াম্‌কে বন্দিনীরূপে লইয়া যায় কিনা? সেইটী অগ্রের

